# আন্তঃধর্মীয় সংলাপ

## সম্প্রীতির নামে ইসলাম ধ্বংসের ষড়যন্ত্র

মাওলানা আবদুল্লাহ রাশেদ
(হাফিযাহুল্লাহ)



# সূচিপত্র

بسم الله والحمد لله والصلاة والسلام على رسول الله وعلى آله وأصحابه ومن والاه. أما بعد ...

## আন্তঃধর্মীয় সংলাপ – শুরুর কথা

দীর্ঘ দিনের যুদ্ধের অভিজ্ঞতায় ইসলামের দুশমনরা বুঝতে পেরেছে, ইসলামের বিরুদ্ধে স্রেফ সামরিক যুদ্ধে মুসলিমদের সাথে পেরে ওঠা সম্ভব নয়। কারণ, তারা এমন এক সুদৃঢ় ইসলামী আকিদা নিয়ে যুদ্ধ করে, যে আকিদায় বিশ্বাসীরা পিছু হটার নয়। তাই তারা অনেক চিন্তা ভাবনা করে ভিন্ন একটি পথ বেছে নিল। তারা চাইল, ইসলামী আকিদাকে বিনষ্ট করে দিতে। ঈমান ও কুফরের সীমারেখা উঠিয়ে দিতে। আল-ওয়ালা ওয়াল-বারার আকিদা বিস্মৃত করে দিতে। ধর্মে ধর্মে ব্যবধানের মানসিকতা মুসলিমদের থেকে উঠিয়ে দিতে। এমন একটি সমাজ গড়ে তুলতে যেখানে মুমিন ও কাফের ভিন্ন চোখে দেখা হবে না। কাফেরের সাথে দুশমনির মনোভাব থাকবে না। আর স্পষ্টতই, এমন সমাজ কখনোই দখলদার কাফেরদের বিরুদ্ধে অস্ত্র ধরবে না। বরং ভালোবেসে বুকে টেনে নেবে। শুধু তা-ই নয়, এ ধরনের উদারপন্থী মনোভাবীদের খুব সহজেই ধর্মান্তরিত করে খ্রিষ্টান বানানো যাবে। এটিও তাদের একটি বড় উদ্দেশ্য।

এ ঘৃণ্য উদ্দেশ্য বাস্তবায়নে তারা আয়োজন করলো 'আন্তঃধর্মীয় সংলাপের'। সব ধর্মের পণ্ডিতরা সেখানে আমন্ত্রিত হবে। মুসলিম নামধারী ভাড়া করা কিছু মোল্লাও সেখানে থাকবে। আলোচনা পর্যালোচনায় তারা একমত হবে যে, ধর্মে ধর্মে কোনো বিভেদ নেই। কোনো বিদ্বেষ নেই। এক ধর্ম অন্য ধর্মের অনুসারীদের ওপর প্রাধান্য বিস্তার সমর্থন করে না। ধর্মের কারণে যুদ্ধ করা কোনো ধর্ম সমর্থন করে না। ধর্ম শুধু ভালোবাসতেই শেখায়। শুধু সম্প্রীতিই শেখায়। সব ধর্মের একই কথা সবার উপর মানবতা। যারা ধর্মের ভিত্তিতে ব্যবধান করতে চায়, অন্য ধর্মাবলম্বীদের উপর প্রাধান্য বিস্তার করতে চায়, অন্য ধর্মাবলম্বীদের সাথে বিদ্বেষ পোষণ করে, তারা উগ্রবাদী। তারা জঙ্গি।

তারা সন্ত্রাসী। তারা শান্তি-সম্প্রীতির জন্য হুমকি। তাদের নির্মূল অত্যাবশ্যক।

মুখে মুখে সব ধর্মের কথা বলা হলেও মূল টার্গেট ইসলাম। মুসলিমদের মাঝে এ ধারণার প্রসার করা যে, ইসলাম অন্য ধর্মকে হেয় করে দেখে না। অন্য ধর্ম ও ধর্মাবলম্বীদের প্রতি বিদ্বেষ শেখায় না। ইসলাম শুধু ভালোবাসা শেখায়। দখলদার কাফের হলেও, দ্বীন-ধর্ম ও মুসলিম ভূমি, সম্পদ ও সম্ভ্রম লুণ্ঠনকারী হলেও তাদের বিরুদ্ধে অস্ত্র ধরা যাবে না। ভালোবেসে বুকে টেনে নিতে হবে।

সব ধর্মই যদি ভালোবাসার কথা বলে তাহলে মুসলিমরা বৌদ্ধদের হাতে আরাকান-উইঘুরে কেন নিষ্পেষিত? হিন্দ-কাশ্মিরে হিন্দুদের হাতে কেন নির্যাতিত? ফিলিস্তিন-শাম-ইরাক-আফগানসহ বিশ্বের প্রতিটি প্রান্তে কেন ইয়াহুদ-নাসারা-শিয়াদের হাতে নিপীড়িত? কোথায় গেল মানবতা? কোথায় গেল সম্প্রীতি ভালোবাসা সহমর্মিতা? আসলে সম্প্রীতির নামে ঔপনিবেশ কায়েমের এ এক সুদূরপ্রসারী ষড়যন্ত্র।

আলোচনায় যাওয়ার আগে ২৬শে অক্টোবর ২০১৯ইং তারিখে চট্টগ্রামে অনুষ্ঠিত আন্তঃধর্মীয় সংলাপ নিয়ে অনলাইন নিউজপেপার ‘সারাবাংলা’র একটি প্রতিবেদন তুলে ধরছি-

## আন্তঃধর্মীয় সংলাপ : উগ্রবাদী চিন্তা থেকে অন্য ধর্মের ওপর আক্রমণ

স্পেশাল করেসপন্ডেন্ট

চট্টগ্রাম ব্যুরো: চট্টগ্রামে এক আন্তঃধর্মীয় সংলাপে বিভিন্ন ধর্মীয় সম্প্রদায়ের প্রতিনিধিরা বলেছেন, প্রত্যেক ধর্ম সম্প্রীতির কথা বলে, কিন্তু কিছু মানুষ ধর্মের মূল সুর কি সেটাই বোঝে না। ভুল চিন্তা থেকে তারা ভাবে, তার নিজের ধর্মই শ্রেষ্ঠ ধর্ম। এই চিন্তা একটি উগ্রবাদী চিন্তা। এই উগ্রবাদী চিন্তা থেকেই তারা অন্য ধর্মের লোকের ওপর

আক্রমণ করে। দেশে বিভিন্ন সময় দুর্বল ধর্মীয় সম্প্রদায়ের ওপর যেসব আক্রমণ হয়, তা এই উগ্রবাদী চিন্তার ফল।

শনিবার (২৬ অক্টোবর) দুপুরে চট্টগ্রাম নগরীর পাথরঘাটায় আর্চবিশপ ভবন সভাকক্ষে এই আন্তঃধর্মীয় সংলাপ বিষয়ক বিশেষ আলোচনা সভা হয়েছে। খ্রিস্টিয় ঐক্যপ্রচেষ্টা এবং আন্তঃধর্মীয় সংলাপ কমিশন, চট্টগ্রাম আর্চডায়োসিস এই সভার আয়োজন করে। সভায় খ্রিস্টান, হিন্দু, মুসলিম ও বৌদ্ধ সম্প্রদায়ের বিশিষ্টজনসহ বিভিন্ন শ্রেণী-পেশার নাগরিকরা অংশ নেন। এতে স্বাগত বক্তব্য রাখেন খ্রিস্টিয় ঐক্যপ্রচেষ্টা এবং আন্তঃধর্মীয় সংলাপ কমিশন, চট্টগ্রাম আর্চডায়োসিসের কো-অর্ডিনেটর জেমস গোমেজ।

চট্টগ্রাম আর্চডায়োসিসের জুডিশিয়াল ভিকার ফাদার লেনার্ড সি. রিবেরু বলেন, ‘বাংলাদেশ সাম্প্রদায়িক সম্প্রীতির দেশ। এখানে বিভিন্ন জাতিগোষ্ঠী ও ধর্মীয় সম্প্রদায়ের মধ্যে যে সম্প্রীতি আছে সেটা বিশ্বে অনুসরণযোগ্য। কিন্তু এরপরও কিছু ঘটনা এখানে ঘটে। এটা মূলত ধর্ম সম্পর্কে জ্ঞানের অভাব যার ফলে সম্প্রীতিতে ফাটল এবং অজ্ঞানতা থেকে হয়। খ্রিস্টান ধর্ম বলছে, কাউকে বাদ দিয়ে অর্থাৎ কোনো মানুষকে বাদ রেখে সম্প্রীতি হতে পারে না, সেটা যে ধর্মের বা যে জাতিগোষ্ঠীর হবে হোক। সম্প্রীতি তৈরি করতে হবে মানুষে-মানুষে, নির্দিষ্ট কোনো ধর্মে নয়।’

চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের ইসলামিক স্টাডিজ বিভাগের সহকারী অধ্যাপক মো. আবুল হোসেইন বলেন, ‘উগ্রবাদী চিন্তা থেকে এক ধর্মের লোক অন্য ধর্মের লোককে আক্রমণ করে। ভোলায় সাম্প্রতিক যে ঘটনা ঘটেছে, একই ঘটনা কিন্তু আগেও আমাদের দেশে ঘটেছে। এর সবই উগ্রবাদী চিন্তার ফল। ধর্ম যে শুধু চর্চার বিষয় নয়, এটি যে পড়াশোনা করে ধারণের বিষয় সেটা আমরা অনেকসময় মাথায় রাখি না। আবার আমি এক ধর্মের অনুসারী বলে যে আরেকটি ধর্ম সম্পর্কে আমার পড়াশোনার প্রয়োজন নেই, সেটিও সঠিক নয়। প্রত্যেক ধর্মগ্রন্থ পড়তে হবে। প্রত্যেক ধর্ম সম্পর্কে জানতে হবে। অন্য ধর্মে কি লেখা আছে সেটা যদি আমি জানি, তাহলে আমার মধ্যে ওই ধর্ম সম্পর্কে কোনো বিদ্বেষ

থাকবে না। সম্প্রীতির মধ্য দিয়ে এই বিশ্বকে শান্তিময় করে তুলতে হবে, এটাই হোক প্রত্যেক ধর্মের মূল সুর।’

চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের ইতিহাস বিভাগের সহকারী অধ্যাপক ড. আনন্দ বিকাশ চাকমা বলেন, ‘আমাদের সমাজে ক্ষমতা পেলে অন্যকে মানুষ বলে গণ্য না করার একটা সংস্কৃতি গড়ে উঠেছে। অথচ ধর্ম বলছে, যত বেশি উপরে উঠবে তত বেশি বিনয়ী হবে। কিন্তু আমাদের সমাজে হচ্ছে উল্টোটা। ক্ষমতার জোরে সংখ্যাগুরু সংখ্যালঘুকে মানুষ বলে মনে করে না। আমি যদি ভাবি যে, আমার মতবাদ বা আমার ধর্মই শ্রেষ্ঠ, বাকি ধর্মগুলো কিছুই না, তখন অন্য ধর্মগুলো গৌণ হয়ে পড়ে। এতে সংঘাত অনিবার্য হয়ে পড়ে। অথচ মানুষকে ভালো না বাসলে প্রভুকে ভালোবাসা যায় না। এটাই বৌদ্ধ ধর্মের মূলরীতি।’

অধ্যাপক স্বদেশ চক্রবর্তী বলেন, ‘ভোলায় সাম্প্রতিক যে ঘটনা ঘটেছে, গত কয়েক বছরে আমরা দেশের বিভিন্ন জায়গায় সেটা দেখেছি। এর থেকে পরিত্রাণের একমাত্র উপায় হচ্ছে মানুষকে ভালোবাসা। কে হিন্দু, কে মুসলিম, কে মুচি, কে শিক্ষক এই ভেদাভেদের ঊর্দ্ধে যদি আমরা উঠতে না পারি তাহলে ভ্রাতৃত্ববোধ সৃষ্টি হবে না। হিন্দু-মুসলিম, মুচি-শিক্ষক সবাই মানুষ। মানুষকে বাদ দিয়ে, মানুষকে দূরে সরিয়ে কোনো সম্প্রীতি প্রতিষ্ঠা হবে না সনাতন সম্প্রদায়ের মানুষ যখন ঈশ্বরের কাছে প্রার্থনা করে, তখন শুধু সনাতন ধর্মের জন্য করে না। সমগ্র মানবজাতির জন্য করে। সবার ওপরে মানুষ সত্য, তাহার ওপরে নাই- এর চেয়ে বড় সম্প্রীতির জয়গান আর হতে পারে না।’

সভাপতির বক্তব্যে চট্টগ্রাম আর্চডায়োসিসের আর্চবিশপ মজেস এম কস্তা বলেন, ‘সংলাপ হচ্ছে একে অপরের কাছে আসার, একে অপরের অন্তরে ধারণের একটা পদ্ধতি। সংলাপের মাধ্যমে সম্প্রীতির পরিবেশ গড়ে ওঠে। এই সংলাপ অব্যাহত থাকবে। ১০ জন নিয়েও সংলাপ করা যায়, ১০০-৫০০ জন নিয়েও করা যায়। মূল সুরটা থাকবে শুধু সম্প্রীতি। ধর্মে-ধর্মে, জাতিতে-জাতিতে, মানুষে-মানুষে সম্প্রীতিই হচ্ছে এর মূল সুর।’

জেমস গোমেজ বলেন, 'সারাবিশ্বে আজ যে ধরনের সংঘাত, রক্তপাত, হানাহানি চলছে, মানুষে-মানুষে বিভেদ-দ্বন্দ্ব সৃষ্টি হচ্ছে, তার থেকে পরিত্রাণের উপায় হচ্ছে সম্প্রীতি। সব ধর্মের মানুষকে সম্প্রীতির মন্ত্রে এক করাই হচ্ছে এর সমাধান। মানুষ হিসেবে নিজেকে বড় মনে না করে আমরা যদি বিনয়ী হই, নত হই তাহলে সংঘাত অনেকাংশে কমে যাবে। সংলাপের মধ্য দিয়ে মানুষের মধ্যে ভ্রাতৃত্ববোধ, মানবিকতাবোধ জাগানোর একটা প্রয়াস আমরা শুরু করেছি মাত্র।'

'সম্প্রীতি প্রতিষ্ঠায় আমাদের নেতৃত্ব' শীর্ষক এই আন্তঃধর্মীয় সংলাপ সঞ্চালনা করেন সেন্ট স্কলাস্টিকা স্কুলের শিক্ষিকা মার্গারেট ইউগিনি। এতে বক্তব্যের ফাঁকে ফাঁকে সঙ্গীতও পরিবেশন করা হয়। উন্মুক্ত আলোচনায় অংশ নেন বিভিন্ন শ্রেণী-পেশার নাগরিকেরাও।

(প্রতিবেদন সমাপ্ত)

## প্রতিবেদন থেকে আন্তঃধর্মীয় সংলাপের মৌলিক কয়েকটি দাওয়াত পাওয়া গেল:

**১. নিজ ধর্মকে শ্রেষ্ঠ এবং অন্য ধর্মকে খাটো করে দেখা যাবে না। এটি একটি উগ্রবাদী চিন্তা।**

**২. কোনো ধর্মের প্রতি বিদ্বেষ পোষণ করা যাবে না।**

**৩. ধর্মের ভিত্তিতে কোনো বিভাজন হবে না। ধর্মের ভিত্তিতে কাউকে ভালোবাসা যাবে না, ধর্মের ভিত্তিতে কাউকে ঘৃণা করা বা কারো সাথে শত্রুতা পোষণ করা যাবে না। বন্ধুত্বের মাপকাঠি ধর্ম নয়। 'সম্প্রীতি তৈরি করতে হবে মানুষে-মানুষে, নির্দিষ্ট কোনো ধর্মে নয়।' 'সবার ওপরে মানুষ সত্য, তাহার ওপরে নাই'। কে হিন্দু, কে বৌদ্ধ, সেদিকে লক্ষ না করে সকলকে ভালোবাসতে হবে।**

**৪. পড়াশুনা নিজ ধর্মে সীমাবদ্ধ রাখা যাবে না। প্রত্যেক ধর্মগ্রন্থ পড়তে হবে। প্রত্যেক ধর্ম সম্পর্কে জানতে হবে। অন্য ধর্মে কী লেখা আছে জানতে হবে।**

আন্তঃধর্মীয় সংলাপ নিয়ে যতগুলো প্রতিবেদন আপনি পড়বেন সবগুলোর মূলকথা মোটামুটি কাছাকাছি।

গত ৮ই ফেব্রুয়ারি ২০২০ইং রোজ শনিবার ডিবিসি নিউজের সাপ্তাহিক বিশেষ আয়োজন 'চেতনায় সম্প্রীতি'তে 'উগ্রবাদ: ধর্ম যখন হাতিয়ার' শীর্ষক আন্তঃধর্মীয় সংলাপের আয়োজন হয়। মুসলিম প্রতিনিধি হিসেবে তাতে যোগ দেন জাতীয় বিশ্ববিদ্যালয়ের ইসলামি স্টাডিজ বিভাগের সহযোগী অধ্যাপক ড. মানজুরে ইলাহী।[১] এ সংলাপেরও মৌলিক বিষয়বস্তু মোটামুটি ঐগুলোই ছিল যেগুলো উপরের প্রতিবেদনে বলা হয়েছে।

এছাড়াও ভারতের মাহমুদ মাদানি, বাংলাদেশের ফরিদ উদ্দীন মাসউদসহ আরও যারা আন্তঃধর্মীয় সম্প্রীতির প্রচারক কিংবা মুভ ফাউন্ডেশনের কর্মী বা তাদের দ্বারা প্রভাবিত, তাদের সকলের বক্তব্যে মোটামুটি এ ধরনের কথাই থাকে।

## এ হলো আন্তঃধর্মীয় সংলাপের দাওয়াতের বিষয়বস্তু। এর বিপরীতে ইসলাম কী বলে?

### ▪ আল্লাহ তাআলার একমাত্র মনোনীত দ্বীন ইসলাম

আল্লাহ তাআলা ইরশাদ করেন,

إِنَّ الدِّينَ عِندَ اللَّهِ الْإِسْلَامُ

"নিঃসন্দেহে আল্লাহর নিকট গ্রহণযোগ্য দ্বীন একমাত্র ইসলাম।" – সূরা আলে ইমরান (৩) : ১৯

[১] এই লিংকে ভিডিওটি পাওয়া যাবে:
https://www.youtube.com/watch?v=৮maRxpswFOQ
পাঠককে সতর্ক করা হচ্ছে, ভিডিওতে বেপর্দা নারী আছে

الْيَوْمَ أَكْمَلْتُ لَكُمْ دِينَكُمْ وَأَتْمَمْتُ عَلَيْكُمْ نِعْمَتِي وَرَضِيتُ لَكُمُ الْإِسْلَامَ دِينًا

"আজ আমি তোমাদের জন্যে তোমাদের দ্বীনকে পূর্ণাঙ্গ করে দিলাম, তোমাদের প্রতি আমার নিয়ামত পরিপূর্ণ করে দিলাম এবং ইসলামকে তোমাদের জন্যে দ্বীন হিসেবে পছন্দ করলাম।" –সূরা মায়েদা (৫) : ৩

وَمَنْ يَبْتَغِ غَيْرَ الْإِسْلَامِ دِينًا فَلَنْ يُقْبَلَ مِنْهُ وَهُوَ فِي الْآخِرَةِ مِنَ الْخَاسِرِينَ

"যে লোক ইসলাম ছাড়া অন্য কোন ধর্ম তালাশ করে, কস্মিনকালেও তার থেকে তা গ্রহণ করা হবে না এবং আখেরাতে সে ক্ষতিগ্রস্তদের দলভুক্ত হবে।" –সূরা আলে ইমরান (৩) : ৮৫

- **ইসলাম সকল ধর্মকে মানসুখ-রহিত করে দিয়েছে**

**রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন,**

**وَالَّذِى نَفْسُ مُحَمَّدٍ بِيَدِهِ لاَ يَسْمَعُ بِى أَحَدٌ مِنْ هَذِهِ الأُمَّةِ يَهُودِىٌّ وَلاَ نَصْرَانِىٌّ ثُمَّ يَمُوتُ وَلَمْ يُؤْمِنْ بِالَّذِى أُرْسِلْتُ بِهِ إِلاَّ كَانَ مِنْ أَصْحَابِ النَّارِ –** صحيح مسلم: 403

"ওই সত্তার কসম যার হাতে আমার প্রাণ! এই উম্মতের ইহুদি নাসারা যেকোনো লোক আমার (আগমনের) কথা শুনবে তারপর আমি যে দ্বীন নিয়ে এসেছি তাতে ঈমান না এনেই মারা যাবে নিঃসন্দেহে সে জাহান্নামি হবে।" –সহীহ মুসিলম : ৪০৩

ইমাম নববি রহিমাহুল্লাহ (৬৭৬হি.) বলেন,

**وإنما ذكر اليهودي والنصراني تنبيها على من سواهما وذلك لأن اليهود النصارى لهم كتاب فإذا كان هذا شأنهم مع أن لهم كتابا فغيرهم ممن لا كتاب له أولى** –شرح مسلم للنووي: 2\188

"ইহুদি নাসারার কথা বিশেষভাবে বলেছেন এ কথা বুঝানোর জন্য যে, অন্যদের বেলায় তা এর আগেই প্রযোজ্য। কারণ, ইহুদি নাসারার আসমানি কিতাব রয়েছে। কিতাব থাকার পরও যখন তাদের এ হাল, তখন অন্য যাদের কিতাব নেই তারা তো এর আগেই জাহান্নামি।" –নববি রহিমাহুল্লাহ কৃত শরহে মুসলিম : ২/১৮৮

## ▪ আহলে কিতাব ধর্মগ্রন্থ বিকৃত করে ফেলেছে

আহলে কিতাব তাদের ধর্ম বিকৃত করে ফেলেছে। আল্লাহর কিতাবে নিজেদের সুবিধামতো সংযোজন-বিয়োজন, পরিবর্তন পরিবর্ধন করেছে। ফলে বর্তমান তাওরাত ইঞ্জিলকে হুবহু আল্লাহর নাযিলকৃত বলা যায় না। আল্লাহ তাআলা অসংখ্য আয়াতে তাদের এ অপকীর্তির বিবরণ দিয়েছেন। যেমন,

**أَفَتَطْمَعُونَ أَنْ يُؤْمِنُوا لَكُمْ وَقَدْ كَانَ فَرِيقٌ مِنْهُمْ يَسْمَعُونَ كَلَامَ اللَّهِ ثُمَّ يُحَرِّفُونَهُ مِنْ بَعْدِ مَا عَقَلُوهُ وَهُمْ يَعْلَمُونَ (75) البقرة**

"তবুও কি তোমরা (হে মুসলমানরা) আশা করছো যে, ওরা তোমাদের কথায় ঈমান আনবে? অথচ ওদের একটা দল তো এমন ছিল যে, আল্লাহর বাণী শুনত এরপর বুঝেশুনে তা বিকৃত করতো। অথচ ওরা জানতো (যে, ওরা অন্যায় করছে)।" –সূরা বাকারা (২) : ৭৫

**فَوَيْلٌ لِلَّذِينَ يَكْتُبُونَ الْكِتَابَ بِأَيْدِيهِمْ ثُمَّ يَقُولُونَ هَذَا مِنْ عِنْدِ اللَّهِ لِيَشْتَرُوا بِهِ ثَمَنًا قَلِيلًا فَوَيْلٌ لَهُمْ مِمَّا كَتَبَتْ أَيْدِيهِمْ وَوَيْلٌ لَهُمْ مِمَّا يَكْسِبُونَ (79) البقرة**

“অতএব, ধ্বংস ওদের কপালে যারা নিজ হাতে কিতাব লেখে, অতঃপর বলে, ‘এ (কিতাব) আল্লাহর পক্ষ থেকে (নাযিলকৃত)’- যাতে এর বিনিময়ে সামান্য মূল্য লাভ করতে পারে। অতএব, ওদের কপালে ধ্বংস- স্বীয় হাতের এ লেখার কারণে এবং ধ্বংস নিজেদের এ উপার্জনের কারণে।” –সূরা বাকারা (২) : ৭৯

وَإِنَّ مِنْهُمْ لَفَرِيقًا يَلْوُونَ أَلْسِنَتَهُمْ بِالْكِتَابِ لِتَحْسَبُوهُ مِنَ الْكِتَابِ وَمَا هُوَ مِنَ الْكِتَابِ وَيَقُولُونَ هُوَ مِنْ عِنْدِ اللَّهِ وَمَا هُوَ مِنْ عِنْدِ اللَّهِ وَيَقُولُونَ عَلَى اللَّهِ الْكَذِبَ وَهُمْ يَعْلَمُونَ (78) آل عمران

“নিঃসন্দেহে তাদের একটা দল এমন রয়েছে যারা নিজেদের জিহ্বা মোচড়িয়ে কিতাব পড়ে, যাতে তোমরা তা কিতাবের অংশ মনে কর, অথচ তা কিতাবের অংশ নয়। ওরা বলে, ‘এ আল্লাহর নিকট থেকে (নাযিলকৃত)’- অথচ তা আল্লাহর নিকট থেকে (নাযিলকৃত) নয়। আর এরা জেনেশুনে আল্লাহর উপর মিথ্যা আরোপ করে।” –সূরা আলে ইমরান (৩) : ৭৮

## ▪ ইসলাম ব্যতীত ভিন্ন ধর্ম ও মতবাদের অনুসারীরা কাফের

পূর্ববর্তী আসমানি কিতাবসূহ বিকৃত হয়ে গেছে। যতটুকু সহীহ ছিল ইসলাম আসার সাথে সাথে তাও রহিত হয়ে গেছে। কেয়ামত পর্যন্ত আল্লাহ তাআলা একমাত্র ইসলামকে গ্রহণযোগ্য ধর্ম মনোনীত করেছেন। অন্য সকল ধর্ম ও মতবাদ বাতিল করে দিয়েছেন। অতএব, যে ব্যক্তি ইসলাম ধর্মের অনুসরণ করবে না, কিংবা অন্য কোনো ধর্ম বা মত-পথ অনুসরণ করাকে বৈধ মনে করবে কিংবা সেগুলোকেও সহীহ এবং নাজাতের ওসিলা মনে করবে, সে নিশ্চিতভাবে কাফের এবং চিরস্থায়ী জাহান্নামি। এ ব্যাপারে উম্মাহর কারো মাঝে কোনো দ্বিমত নেই। তদ্রূপ যে ব্যক্তি ভিন্ন ধর্মাবলম্বীদের কাফের মনে করবে না সেও কাফের।

**শাইখুল ইসলাম ইবনে তাইমিয়া রহিমাহুল্লাহ (৭২৮হি.) বলেন,**

**ومعلوم بالإضطرار من دين المسلمين وبإتفاق جميع المسلمين أن من سوغ إتباع غير دين الإسلام أو إتباع شريعة غير شريعة محمد فهو كافر. اهـ**

"ইসলাম ধর্মে সর্বজনবিদিত এবং সকল মুসলমানের ঐক্যমতে সাব্যস্ত যে, যে ব্যক্তি ইসলাম ধর্ম ব্যতীত অন্য কিছু কিংবা মুহাম্মাদ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের আনীত শরীয়ত ব্যতীত ভিন্ন কোনো শরীয়ত অনুসরণের বৈধতা দেবে সে কাফের।" –মাজমুউল ফাতাওয়া: ২৮/৫২৪

**ইমাম ইবনুল কায়্যিম রহিমাহুল্লাহ (৭৫১হি.) বলেন,**

**وقد جاء القرآن، وصحّ الإجماع بأن دين الإسلام نسخ كل دين كان قبله، وأن من التزم ما جاءت به التوراة والإنجيل، ولم يتبع القرآن، فإنه كافر، وقد أبطل الله كل شريعة كانت في التوراة والإنجيل وسائر الملل، وافترض على الجن والإنس شرائع الإسلام، فلاحرام إلا ما حرمه الإسلام، ولا فرض إلا ما أوجبه الإسلام . اهـ**

"কুরআনে বর্ণিত এবং উম্মাহর ইজমায় প্রতিষ্ঠিত, 'দ্বীনে ইসলাম পূর্ববর্তী সকল দ্বীনকে রহিত করে দিয়েছে এবং যে ব্যক্তি তাওরাত ও ইনজিলের বিধি-বিধানকে জীবনবিধান বানিয়ে নেবে আর কুরআনের অনুসরণ ছেড়ে দেবে, সে কাফের।' তাওরাত, ইনজিল ও অন্য সকল ধর্মের প্রতিটি বিধান আল্লাহ্ তায়ালা বাতিল করে দিয়েছেন এবং মানুষ ও জিন জাতির উপর ইসলামী শরীয়তের বিধি-বিধান ফরজ করেছেন। সুতরাং হারাম শুধু তা-ই, যা ইসলাম হারাম করেছে। ফরজ শুধু তা-ই, যা ইসলাম ফরজ করেছে।" –আহকামু আহলিযযিম্মাহ: ২/৫৩৩

**ইমাম ইবনে হাযম রহিমাহুল্লাহ (৪৫৬হি.) বলেন,**

لاخلاف بين اثنين من المسلمين أن هذا منسوخ وأن من حكم بحكم الإنجيل مما لم يأت بالنص عليه وحي في شريعة الإسلام فإنه كافر مشرك خارج عن الإسلام. اهـ

"মুসলমানদের মাঝে কোনও দ্বিমত নেই যে, এটি (ইঞ্জিল) রহিত হয়ে গেছে এবং যে ব্যক্তি ইঞ্জিলের বিধান দ্বারা বিচার-ফায়সালা করবে, যে বিধানের ব্যাপারে ইসলামী শরীয়তে সুস্পষ্ট ওহী অবতীর্ণ হয়নি, সে ইসলাম থেকে বহিষ্কৃত কাফের ও মুশরিক।" –আলইহকাম ফি উসূলিল আহকাম: ৫/৬২

**কাযি ইয়ায রহিমাহুল্লাহ (৫৪৪হি.) বলেন,**

**نكفر من لم يكفر من دان بغير ملة المسلمين من الملل أو وقف فيهم أو شك أو صحح مذهبهم وإن أظهر مع ذلك الإسلام** –الشفا: 286\2

"যে ব্যক্তি ভিন্ন ধর্মের অনুসারীদের কাফের না বলবে বা কাফের-মুমিন কোনোটাই না বলে নিরপেক্ষ থাকবে অথবা তারা কাফের হওয়ার ব্যাপারে সন্দেহ করবে কিংবা তাদের ধর্মকে সহীহ বলবে- এমন ব্যক্তি কাফের, যদিও সে নিজেকে মুসলিম দাবি করে।" –আশশিফা : ২/২৮৬

## ■ মানবধর্মের প্রবক্তা সম্প্রীতিবাদিরা কাফের

আমরা দেখেছি, যে ব্যক্তি ইসলাম ব্যতীত ভিন্ন কোনো ধর্ম বা মতবাদের অনুসারী বা বিশ্বাসী হবে সে কাফের। অতএব, সম্প্রীতিবাদিরা, যারা ধর্মে ধর্মে ব্যবধান উঠিয়ে দিতে চায়, সব ধর্ম এক করে মানবধর্ম প্রবর্তন করতে চায়, কোনো সন্দেহ নেই যে, তারা কাফের।

## ▪ কাফের আল্লাহ, রাসূল, ইসলাম ও মুসলিমের দুশমন

মুখে মুখে যতই সম্প্রীতির কথা বলুক কাফের আল্লাহ, রাসূল, ইসলাম ও মুসলমানদের দুশমন। তাদের সাথে কখনই সম্প্রীতি হতে পারে না। না তারা আমাদের মেনে নিতে পারবে আর না আমরা তাদের মেনে নিতে পারবো। এ দুশমনি চিরন্তন। সূরা কাফিরূনে আল্লাহ তাআলা এ হাকিকতটিই তুলে ধরেছেন। এছাড়াও কুরআনে কারীমে অসংখ্যবার এ বিষয়ে সতর্ক করেছেন। এখানে কয়েকটি আয়াতে কারীমা তুলে ধরছি-

يَاأَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا بِطَانَةً مِنْ دُونِكُمْ لَا يَأْلُونَكُمْ خَبَالًا وَدُّوا مَاعَنِتُّمْ قَدْ بَدَتِ الْبَغْضَاءُ مِنْ أَفْوَاهِهِمْ وَمَا تُخْفِي صُدُورُهُمْ أَكْبَرُ قَدْ بَيَّنَّا لَكُمُ الْآيَاتِ إِنْ كُنْتُمْ تَعْقِلُونَ (118) هَاأَنْتُمْ أُولَاءِ تُحِبُّونَهُمْ وَلَا يُحِبُّونَكُمْ وَتُؤْمِنُونَ بِالْكِتَابِ كُلِّهِ وَإِذَا لَقُوكُمْ قَالُوا آمَنَّا وَإِذَا خَلَوْا عَضُّوا عَلَيْكُمُ الْأَنَامِلَ مِنَ الْغَيْظِ قُلْ مُوتُوا بِغَيْظِكُمْ إِنَّ اللَّهَ عَلِيمٌ بِذَاتِ الصُّدُورِ (119) إِنْ تَمْسَسْكُمْ حَسَنَةٌ تَسُؤْهُمْ وَإِنْ تُصِبْكُمْ سَيِّئَةٌ يَفْرَحُوا بِهَا وَإِنْ تَصْبِرُوا وَتَتَّقُوا لَا يَضُرُّكُمْ كَيْدُهُمْ شَيْئًا إِنَّ اللَّهَ بِمَا يَعْمَلُونَ مُحِيطٌ (120)

“হে ঈমানদারগণ! তোমরা মুমিন ব্যতীত অন্য কাউকে অন্তরঙ্গরূপে গ্রহণ করো না। তারা তোমাদের অমঙ্গল সাধনে কোন ক্রটি করে না। তোমরা কষ্টে থাকো, তাতেই তাদের আনন্দ। শত্রুতামূলক বিদ্বেষ তো তাদের মুখ থেকেই প্রকাশ হয়ে পড়েছে। আর যা কিছু তাদের মনে লুকিয়ে রয়েছে, তা আরো অনেকগুণ বেশী জঘন্য। আমি আসল কথা পরিষ্কার জানিয়ে দিলাম, যদি তোমরা তা অনুধাবন করতে সমর্থ্য হও।

দেখো! তোমরা তো এমন যে তোমরা তাদের ভালোবাস, কিন্তু তারা মোটেও তোমাদের ভালোবাসে না। তোমরা তো সমস্ত (আসমানি) কিতাবেই বিশ্বাস করো। অথচ (তাদের অবস্থা হলো) তারা যখন তোমাদের সাথে এসে মিশে, বলে, 'আমরা ঈমান এনেছি' আর যখন যখন পৃথক হয়ে যায়, তখন তোমাদের উপর রোষবশতঃ আঙ্গুল কামড়াতে থাকে। বলুন, তোমরা আক্রোশে মরতে থাকো। আর আল্লাহ্ মনের কথা ভালই জানেন।

তোমাদের যদি কোনো কল্যাণ হয়, তাহলে তাদের খারাপ লাগে। আর তোমাদের যদি অকল্যাণ হয় তাহলে আনন্দিত হয়। যদি তোমরা ধৈর্যধারণ কর এবং তাকওয়া অবলম্বন কর, তাহলে তাদের চক্রান্তে তোমাদের কোনই ক্ষতি হবে না। নিশ্চয়ই তারা যা কিছু করে সে সমস্ত আল্লাহর আয়ত্তে রয়েছে।" –সূরা আলে ইমরান (৩) : ১১৮-১২০

يَاأَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا عَدُوِّي وَعَدُوَّكُمْ أَوْلِيَاءَ تُلْقُونَ إِلَيْهِمْ بِالْمَوَدَّةِ وَقَدْ كَفَرُوا بِمَا جَاءَكُمْ مِنَ الْحَقِّ يُخْرِجُونَ الرَّسُولَ وَإِيَّاكُمْ أَنْ تُؤْمِنُوا بِاللَّهِ رَبِّكُمْ إِنْ كُنْتُمْ خَرَجْتُمْ جِهَادًا فِي سَبِيلِي وَابْتِغَاءَ مَرْضَاتِي تُسِرُّونَ إِلَيْهِمْ بِالْمَوَدَّةِ وَأَنَا أَعْلَمُ بِمَا أَخْفَيْتُمْ وَمَا أَعْلَنْتُمْ وَمَنْ يَفْعَلْهُ مِنْكُمْ فَقَدْ ضَلَّ سَوَاءَ السَّبِيلِ (1) إِنْ يَثْقَفُوكُمْ يَكُونُوا لَكُمْ أَعْدَاءً وَيَبْسُطُوا إِلَيْكُمْ أَيْدِيَهُمْ وَأَلْسِنَتَهُمْ بِالسُّوءِ وَوَدُّوا لَوْ تَكْفُرُونَ (2)

"হে মুমিনগণ, তোমরা আমার ও তোমাদের শত্রুদেরকে বন্ধুরূপে গ্রহণ করো না। তোমরা তো তাদের প্রতি বন্ধুত্বের বার্তা পাঠাও, অথচ যে সত্য তোমাদের কাছে আগমন করেছে তারা তা অস্বীকার করছে। তারা রসূলকে ও তোমাদেরকে কেবল এই অপরাধে (মক্কা থেকে) বের করে দিচ্ছে যে, তোমরা তোমাদের পালনকর্তার প্রতি বিশ্বাস রাখ। যদি তোমরা আমার সন্তুষ্টিলাভের জন্যে এবং আমার পথে জিহাদ করার

জন্যে বের হয়ে থাক, তবে কেন তাদের প্রতি গোপনে বন্ধুত্বের পয়গাম প্রেরণ করছ? তোমরা যা গোপনে কর এবং যা প্রকাশ্যে কর, তা আমি খুব ভাল করে জানি। তোমাদের মধ্যে কেউ এমনটা করলে সে সরল পথ থেকে বিচ্যুত হল।

(তাদের চরিত্র হচ্ছে) কোনোরূপে তোমাদেরকে বাগে পেয়ে গেলে তারা তোমাদের মারাত্মক শত্রু হয়ে যাবে এবং মন্দ উদ্দেশ্যে তোমাদের প্রতি বাহু ও রসনা প্রসারিত করবে এবং চাইবে যে, কোনরূপে তোমরাও কাফের হয়ে যাও।" -সূরা মুমতাহিনা (৬০) : ১-২

وَلَا يَزَالُونَ يُقَاتِلُونَكُمْ حَتَّىٰ يَرُدُّوكُمْ عَنْ دِينِكُمْ إِنِ اسْتَطَاعُوا

"তারা তোমাদের বিরুদ্ধে যুদ্ধ করতেই থাকবে, যতক্ষণ না তারা তোমাদেরকে তোমাদের দ্বীন থেকে ফিরাতে পারে; যদি তারা তা করতে সক্ষম হয়।" -সূরা বাকারা (২) : ২১৭

وَلَنْ تَرْضَىٰ عَنْكَ الْيَهُودُ وَلَا النَّصَارَىٰ حَتَّىٰ تَتَّبِعَ مِلَّتَهُمْ

"ইয়াহুদ-নাসারা কিছুতেই তোমার প্রতি সন্তুষ্ট হবে না, যতক্ষণ না তুমি (তোমার ধর্ম ছেড়ে) তাদের ধর্ম অনুসরণ কর।" -সূরা বাকারা (২) : ১২০

لَا يَرْقُبُونَ فِي مُؤْمِنٍ إِلًّا وَلَا ذِمَّةً وَأُولَٰئِكَ هُمُ الْمُعْتَدُونَ (10)

"কোনো ঈমানদারের ব্যাপারে এরা যেমন আত্মীয়তার ধার ধারে না তেমনি কোনো অঙ্গীকারের মর্যাদাও রক্ষা করে না। মূলত এরাই হচ্ছে সীমালঙ্ঘনকারী।" –সূরা তাওবা (৯) : ১০

সমগ্র কুরআনের পৃষ্ঠায় পৃষ্ঠায় আল্লাহ তাআলা এ হাকিকত তুলে ধরেছেন। কাজেই কাফেরের সাথে সম্প্রীতি হতে পারে না। তাদের সাথে আমাদের সম্পর্ক হবে তেমন, যেমনটা আমাদের পিতা ইব্রাহিম আলাইহিস সালাম দেখিয়ে গেছেন,

قَدْ كَانَتْ لَكُمْ أُسْوَةٌ حَسَنَةٌ فِي إِبْرَاهِيمَ وَالَّذِينَ مَعَهُ إِذْ قَالُوا لِقَوْمِهِمْ إِنَّا بُرَآءُ مِنْكُمْ وَمِمَّا تَعْبُدُونَ مِنْ دُونِ اللَّهِ كَفَرْنَا بِكُمْ وَبَدَا بَيْنَنَا وَبَيْنَكُمُ الْعَدَاوَةُ وَالْبَغْضَاءُ أَبَدًا حَتَّى تُؤْمِنُوا بِاللَّهِ وَحْدَهُ

"তোমাদের জন্যে ইবরাহীম (আলাইহিস সালাম) ও তাঁর অনুসারীদের মাঝে উত্তম আদর্শ রয়েছে। তারা তাদের সম্প্রদায়কে বলেছিল, তোমাদের সাথে এবং তোমরা আল্লাহর পরিবর্তে যার ইবাদত কর, তার সাথে আমাদের কোন সম্পর্ক নেই। আমরা তোমাদের মানি না। তোমাদের মধ্যে ও আমাদের মধ্যে সৃষ্টি হয়েছে চিরশত্রুতা ও বিদ্বেষ- যাবৎ না তোমরা এক আল্লাহর প্রতি বিশ্বাস স্থাপন কর।" -সূরা মুমতাহিনা (৬০) : ৪

## ▪ কাফেররা জন্তু জানোয়ারের চেয়েও নিকৃষ্ট

আল্লাহ তাআলার দৃষ্টিতে কাফেররা জন্তু জানোয়ারের চেয়েও নিকৃষ্ট। ওদের তো জ্ঞানবুদ্ধি নেই। কিন্তু এসব লোক জ্ঞানবুদ্ধি থাকা সত্ত্বেও আপন প্রভুর সাথে কুফরি করেছে। আল্লাহ তাআলা অনেক আয়াতে এ হাকিকত তুলে ধরেছেন-

إِنَّ شَرَّ الدَّوَابِّ عِنْدَ اللَّهِ الَّذِينَ كَفَرُوا فَهُمْ لَا يُؤْمِنُونَ (55)

"নিঃসন্দেহে সমস্ত জীবের মাঝে আল্লাহর নিকট তারাই সবচেয়ে নিকৃষ্ট, যারা কুফর অবলম্বন করেছে, যে কারণে তারা ঈমান আনছে না।" -আনফাল: ৫৫

إِنَّ شَرَّ الدَّوَابِّ عِنْدَ اللَّهِ الصُّمُّ الْبُكْمُ الَّذِينَ لَا يَعْقِلُونَ (22)

"নিঃসন্দেহে আল্লাহ্ তাআলার নিকট সর্বাপেক্ষা নিকৃষ্ট জানোয়ার ঐসব বধির ও বোবারা, যারা বিবেক কাজে লাগায় না।" -সূরা আনফাল (৮) : ২২

إِنَّ الَّذِينَ كَفَرُوا مِنْ أَهْلِ الْكِتَابِ وَالْمُشْرِكِينَ فِي نَارِ جَهَنَّمَ خَالِدِينَ فِيهَا أُولَئِكَ هُمْ شَرُّ الْبَرِيَّةِ (6)

"আহলে-কিতাব ও মুশরেকদের মধ্যে যারা কাফের, তারা জাহান্নামের আগুনে চিরস্থায়ীভাবে থাকবে। তারাই সৃষ্টির সর্বনিকৃষ্ট।" -সূরা বায়্যিনাহ (৯৮) : ৬

وَلَقَدْ ذَرَأْنَا لِجَهَنَّمَ كَثِيرًا مِنَ الْجِنِّ وَالْإِنْسِ لَهُمْ قُلُوبٌ لَا يَفْقَهُونَ بِهَا وَلَهُمْ أَعْيُنٌ لَا يُبْصِرُونَ بِهَا وَلَهُمْ آذَانٌ لَا يَسْمَعُونَ بِهَا أُولَئِكَ كَالْأَنْعَامِ بَلْ هُمْ أَضَلُّ أُولَئِكَ هُمُ الْغَافِلُونَ (179) الأعراف

"দোযখের জন্য আমি বহু জ্বিন ও মানুষ সৃষ্টি করেছি। তাদের অন্তর রয়েছে, কিন্তু তা দ্বারা বিবেচনা করে না; তাদের চোখ রয়েছে, কিন্তু তা দ্বারা দেখে না; তাদের কান রয়েছে, কিন্তু তা দ্বারা শোনে না। তারা চতুষ্পদ জন্তুর মতো; বরং এরা আরও বিভ্রান্ত। এরাই হল গাফেল।" -সূরা আ'রাফ (৭) : ১৭৯

أَمْ تَحْسَبُ أَنَّ أَكْثَرَهُمْ يَسْمَعُونَ أَوْ يَعْقِلُونَ إِنْ هُمْ إِلَّا كَالْأَنْعَامِ بَلْ هُمْ أَضَلُّ سَبِيلًا (44)

"আপনি কি মনে করেন, তাদের অধিকাংশরা শোনে ও বোঝে? না, তারা তো চতুষ্পদ জন্তুর মতো; বরং আরও বিপথগামী।" -সূরা ফুরকান (২৫) : ৪৪

## ▪ মুমিনরা সৃষ্টির সেরা ও সম্মানি

আল্লাহ তাআলার দৃষ্টিতে তারাই সৃষ্টির সেরা ও সম্মানি, যারা বিবেক বুদ্ধি কাজে লাগিয়ে আপন প্রভুর উপর ঈমান এনেছে। আল্লাহ তাআলা ইরশাদ করেন,

إِنَّ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ أُولَئِكَ هُمْ خَيْرُ الْبَرِيَّةِ (7)

"যারা ঈমান আনে ও সৎকর্ম করে, তারাই সৃষ্টির সেরা।" -সূরা বায়্যিনাহ (৯৮) : ৭

وَلِلَّهِ الْعِزَّةُ وَلِرَسُولِهِ وَلِلْمُؤْمِنِينَ وَلَكِنَّ الْمُنَافِقِينَ لَا يَعْلَمُونَ (8)

"মর্যাদা তো কেবল আল্লাহর, তাঁর রাসূলের এবং মুমিনদের; কিন্তু মুনাফিকরা তা জানে না।" -সূরা মুনাফিকুন: ৮

- **মুমিনরা আল্লাহ ও তাঁর রাসূলের বন্ধু, তাঁরা পরস্পরে বন্ধু ও ভাই ভাই**

আল্লাহ তাআলা ইরশাদ করেন,

اللَّهُ وَلِيُّ الَّذِينَ آمَنُوا

"যারা ঈমান এনেছে আল্লাহ তাদের বন্ধু।" –সূরা বাকারা (২) : ২৫৭

وَاللَّهُ وَلِيُّ الْمُؤْمِنِينَ (68)

"আর আল্লাহ মুমিনদের বন্ধু।" -সূরা আলে ইমরান (৩) : ৬৮

إِنَّمَا وَلِيُّكُمُ اللَّهُ وَرَسُولُهُ وَالَّذِينَ آمَنُوا الَّذِينَ يُقِيمُونَ الصَّلَاةَ وَيُؤْتُونَ الزَّكَاةَ وَهُمْ رَاكِعُونَ (55)

"(হে ঈমানদারগণ) তোমাদের বন্ধু তো কেবল আল্লাহ, তাঁর রাসূল এবং যারা ঈমান এনেছে তারা। যারা আল্লাহর সামনে বিনম্র হয়ে নামাজ কায়েম করে, যাকাত দেয়।" -সূরা মায়েদা (৫) : ৫৫

وَالْمُؤْمِنُونَ وَالْمُؤْمِنَاتُ بَعْضُهُمْ أَوْلِيَاءُ بَعْضٍ

"মুমিন নর-নারীরা একে অপরের বন্ধু।" –সূরা তাওবা (৩) : ৭১

إِنَّمَا الْمُؤْمِنُونَ إِخْوَةٌ

"মুমিনগণ পরস্পরে ভাই ভাই।" –সূরা হুজুরাত (৪৯) : ১০

## ▪ আল-ওয়ালা ওয়াল-বারা (মুমিনকে ভালোবাসা ও নুসরত করা এবং কাফেরের প্রতি বিদ্বেষ পোষণ করা) ঈমানের দাবি

আমরা দেখেছি, কাফেররা আল্লাহ, আল্লাহর রাসূল, আল্লাহর দ্বীন ও দ্বীনের অনুসারীদের দুশমন। এরা সৃষ্টির নিকৃষ্ট জীব। পক্ষান্তরে মুমিনরা সৃষ্টির সেরা এবং আল্লাহর প্রিয়পাত্র। আল্লাহর এই প্রিয়পাত্রদের ভালোবাসা ও নুসরত করা আর আল্লাহর দুশমনদের সাথে দুশমনি পোষণ করা ঈমানের দাবি। এই আকিদারই নাম **ওয়ালা বারা**। মুমিন দুনিয়ার যে প্রান্তেরই হোক, যে বর্ণেরই হোক সে আমার ভাই, আমার বন্ধু। তাকে নুসরত করা, তার পাশে দাঁড়ানো আমার দায়িত্ব। পক্ষান্তরে কাফের আমার মায়ের সন্তান হলেও সে আমার দুশমন। তার সাথে বিদ্বেষ পোষণ করা অপরিহার্য। একেই বলে **'আলহুব্বু ফিল্লাহ ওয়ালবুগদু ফিল্লাহ'** তথা 'আল্লাহরই জন্য ভালোবাসা, আল্লাহরই জন্য দুশমনি'।

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন,

**إن أوثق عرى الإيمان أن تحب في الله، وتبغض في الله** –مسند الإمام أحمد، رقم: 18524؛ ط. الرسالة، ت: شعيب الأرنؤوط، عادل مرشد، وآخرون، قال المحققون: حديث حسن بشواهده. اهـ

"নিঃসন্দেহে ঈমানের সর্বাপেক্ষা মজবুত হাতল হলো, তুমি আল্লাহরই জন্য ভালোবাসবে, আল্লাহরই জন্য ঘৃণা করবে।" –মুসনাদে আহমাদ : ১৮৫২৪

কুরআন সুন্নাহর অসংখ্য নুসুস এ আকিদার শিক্ষা দিচ্ছে। এ আকিদা ঈমানের অবিচ্ছেদ্য অংশ। এখানে কিছু আয়াত ও হাদিস উল্লেখ করছি-

আল্লাহ তাআলা ইরশাদ করেন,

**لا يَتَّخِذِ الْمُؤْمِنُونَ الْكَافِرِينَ أَوْلِيَاءَ مِنْ دُونِ الْمُؤْمِنِينَ وَمَنْ يَفْعَلْ ذَلِكَ فَلَيْسَ مِنَ اللَّهِ فِي شَيْءٍ إِلَّا أَنْ تَتَّقُوا مِنْهُمْ تُقَاةً وَيُحَذِّرُكُمُ اللَّهُ نَفْسَهُ وَإِلَى اللَّهِ الْمَصِيرُ**

"মুমিনগণ যেন মুমিনদের ছেড়ে কাফেরদেরকে নিজেদের মিত্র (কিংবা অভিভাবক) না বানায়। যে এরূপ করবে, আল্লাহর সাথে তার কোনও সম্পর্ক নেই। তবে তাদের (জুলুম) থেকে বাঁচার জন্য যদি আত্মরক্ষামূলক কোনো পন্থা অবলম্বন কর, সেটা ভিন্ন কথা। আল্লাহ তাআলা তোমাদেরকে তার নিজের সম্পর্কে সতর্ক করছেন। (কারণ, একদিন) তারই কাছে সকলকে ফিরে যেতে হবে।" –সূরা আলে ইমরান (৩) : ২৮

আরো ইরশাদ করেন,

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا الْيَهُودَ وَالنَّصَارَى أَوْلِيَاءَ بَعْضُهُمْ أَوْلِيَاءُ بَعْضٍ وَمَنْ يَتَوَلَّهُمْ مِنْكُمْ فَإِنَّهُ مِنْهُمْ إِنَّ اللَّهَ لَا يَهْدِي الْقَوْمَ الظَّالِمِينَ (51)

"হে মুমিনগণ, তোমরা ইহুদি ও খ্রিষ্টানদেরকে বন্ধুরূপে গ্রহণ করো না। তারা একে অপরের বন্ধু। তোমাদের মধ্যে যে তাদের সাথে বন্ধুত্ব করবে, সে তাদেরই অন্তর্ভুক্ত। নিশ্চয়ই আল্লাহ জালেমদেরকে পথ প্রদর্শন করেন না।" -সূরা মায়িদা (৫) : ৫১

আরো ইরশাদ করেন,

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا لَا تَتَّخِذُوا الَّذِينَ اتَّخَذُوا دِينَكُمْ هُزُوًا وَلَعِبًا مِنَ الَّذِينَ أُوتُوا الْكِتَابَ مِنْ قَبْلِكُمْ وَالْكُفَّارَ أَوْلِيَاءَ وَاتَّقُوا اللَّهَ إِنْ كُنْتُمْ مُؤْمِنِينَ

"হে মুমিনগণ, তোমাদের পূর্বে যাদেরকে কিতাব দেয়া হয়েছিল, তাদের মধ্য থেকে যারা তোমাদের দীনকে উপহাস ও খেল-তামাশার বস্তুতে পরিণত করেছে, তোমরা তাদেরকে এবং কাফেরদেরকে বন্ধুরূপে গ্রহণ করো না। যদি তোমরা সত্যিকার অর্থে মুমিন হয়ে থাক, তাহলে একমাত্র আল্লাহকেই (বন্ধু বানাও এবং তাকেই) ভয় কর।" -সূরা মায়িদা (৫) : ৫৭

রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন,

**مثل المؤمنين فى توادهم وتراحمهم وتعاطفهم مثل الجسد إذا اشتكى منه عضو تداعى له سائر الجسد بالسهر والحمى** . صحيح البخاري: 5665، صحيح مسلم: 6751

“পরস্পর ভালোবাসা, রহমত ও সাহায্যের বেলায় মুমিনদের অবস্থা একটি দেহের মতো। তার কোন অঙ্গ অসুস্থ হলে গোটা দেহ বিনিদ্রা ও জ্বরাক্রান্ত হয়ে পড়ে।” -সহীহ বুখারি : ৫৬৬৫; সহীহ মুসলিম : ৬৭৫১

অন্য হাদিসে এসেছে,

**عن أبي موسى رضي الله عنه: عن النبي صلى الله عليه و سلم قال ( المؤمن للمؤمن كالبنيان يشد بعضه بعضا ) . وشبك بين أصابعه.** صحيح البخاري: 2314، صحيح مسلم: 6750

“হযরত আবু মূসা আশআরি রাদিয়াল্লাহু তাআলা আনহু থেকে বর্ণিত, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন, ‘এক মুমিন অপর মুমিনের জন্য অট্টালিকার ন্যায়, যার এক অংশ অপর অংশকে শক্তিশালী করে’। এরপর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তার এক হাতের আঙ্গুলগুলো আরেক হাতের আঙ্গুলগুলোতে প্রবেশ করালেন।” –সহীহ বুখারি : ২৩১৪; সহীহ মুসলিম : ৬৭৫০

অন্য হাদিসে এসেছে,

**المسلم أخو المسلم لا يظلمه ولا يسلمه ومن كان في حاجة أخيه كان الله في حاجته ومن فرج عن مسلم كربة فرج الله عنه كربة من كربات يوم القيامة ومن ستر مسلما ستره الله يوم القيامة.** صحيح البخاري: 2310، صحيح مسلم: 6743

“এক মুসলিম অপর মুসলিমের ভাই। সে না তার উপর জুলুম করতে পারে আর না তাকে (জালেমের হাতে) অর্পণ করতে পারে। যে ব্যক্তি তার ভাইয়ের হাজত পূরণে সচেষ্ট হবে আল্লাহ তাআলা তার নিজের হাজত পূরণে তার সহায় হবেন। যে ব্যক্তি দুনিয়ায় কোন মুসলিমের একটি বিপদ দূর করবে, আল্লাহ তাআলা কেয়ামতের দিন

তার একটি মুসিবত দূর করে দেবেন। যে ব্যক্তি কোন মুসলিমের দোষ গোপন রাখবে, আল্লাহ্ তাআলা কেয়ামতের দিন তার দোষ গোপন রাখবেন।” –সহীহ্ বুখারি: ২৩১০, সহীহ্ মুসলিম: ৬৭৪৩

অন্য হাদিসে এসেছে,

**المسلم أخو المسلم لا يظلمه ولا يخذله ولا يحقره**. صحيح مسلم: 6706

“এক মুসলিম অপর মুসলিমের ভাই। সে না তার উপর জুলুম করতে পারে, না তাকে সাহায্য করা থেকে দূরে থাকতে পারে আর না তাকে তুচ্ছ-তাচ্ছিল্য করতে পারে।” –সহীহ্ মুসলিম : ৬৭০৬

অন্য হাদিসে ইরশাদ করেন,

**لا تدخلون الجنة حتى تؤمنوا ولا تؤمنوا حتى تحابوا**. صحيح مسلم: 203

“যতক্ষণ তোমরা মুমিন না হবে, জান্নাতে যেতে পারবে না। আর মুমিন ততক্ষণ হতে পারবে না, যতক্ষণ একে অপরকে ভালো না বাসবে।” –সহীহ্ মুসলিম: ২০৩

আরো ইরশাদ করেন,

**والذى نفسى بيده لا يؤمن عبد حتى يحب لأخيه ما يحب لنفسه**. صحيح مسلم: 180

“ওই সত্ত্বার কসম যার হাতে আমার প্রাণ, কোনো বান্দা মুমিন হতে পারবে না যতক্ষণ না সে তার ভাইয়ের জন্য তাই পছন্দ করে যা সে নিজের জন্য পছন্দ করে।” –সহীহ্ মুসলিম ১৮০

## ▪ সম্প্রীতিবাদীদের দাওয়াত: ইসলামের দৃষ্টিভঙ্গি

এতক্ষণ আমরা যে আলোচনা করলাম তার সারকথা হল,

- আল্লাহ তাআলার একমাত্র মনোনীত ধর্ম ইসলাম। ইসলাম আসার সাথে সাথে পূর্বেকার সকল ধর্ম রহিত হয়ে গেছে। কেয়ামত পর্যন্ত মানবজাতির দুনিয়াবি সফলতা ও আখেরাতের মুক্তির একমাত্র পথ দ্বীনে ইসলাম। যে ব্যক্তি ইসলাম ছাড়া অন্য কোনো ধর্ম বা মতবাদের অনুসারী বা বিশ্বাসী হবে কিংবা সেগুলোকে সহীহ ও মুক্তির পথ মনে করবে সে ইসলাম থেকে বহিষ্কৃত কাফের এবং চিরস্থায়ী জাহান্নামি।

- কাফেররা জন্তু জানোয়ারের চেয়েও নিকৃষ্ট। আল্লাহ, রাসূল, আল্লাহর দ্বীন ও দ্বীনের অনুসারীদের দুশমন। পক্ষান্তরে মুমিন সৃষ্টির শ্রেষ্ঠ এবং আল্লাহর প্রিয়পাত্র।

- মুমিন পরস্পরের ভাই ও বন্ধু। ওয়ালা বারার আকিদা তথা মুমিনের সাথে বন্ধুত্ব এবং কাফেরের সাথে দুশমনি ঈমানের অবিচ্ছেদ্য অংশ।

উপরোক্ত আকিদা অন্তরে ধারণ করার পর আশা করি বুঝতে বাকি থাকবে না যে, আন্তঃধর্মীয় সংলাপের নামে সম্প্রীতিবাদীরা যেসব দাওয়াত প্রচার করতে চাচ্ছে তা ইসলাম ধ্বংসের গভীর ষড়যন্ত্র। শুরুতে আমরা যে প্রতিবেদন পেশ করেছি সেখানে মৌলিকভাবে এ দাওয়াতগুলো ছিল,

*১. নিজ ধর্মকে শ্রেষ্ঠ এবং অন্য ধর্মকে খাটো করে দেখা যাবে না। এটি একটি উগ্রবাদী চিন্তা।*

*২. কোনো ধর্মের প্রতি বিদ্বেষ পোষণ করা যাবে না।*

*৩. ধর্মের ভিত্তিতে কোনো বিভাজন হবে না। ধর্মের ভিত্তিতে কাউকে মুহাব্বত করা যাবে না, ধর্মের ভিত্তিতে কাউকে ঘৃণা করা বা কারো প্রতি শত্রুতা পোষণ করা যাবে না। বন্ধুত্বের মাপকাঠি ধর্ম নয়। 'সম্প্রীতি তৈরি করতে হবে মানুষে-মানুষে, নির্দিষ্ট কোনো ধর্মে নয়।' 'সবার ওপরে মানুষ সত্য, তাহার ওপরে নাই'। কে হিন্দু, কে বৌদ্ধ, সেদিকে লক্ষ না করে সকলকে ভালোবাসতে হবে।*

*৪. পড়াশুনা নিজ ধর্মে সীমাবদ্ধ রাখা যাবে না। প্রত্যেক ধর্মগ্রন্থ পড়তে হবে। প্রত্যেক ধর্ম সম্পর্কে জানতে হবে। অন্য ধর্মে কি লেখা আছে জানতে হবে।*

উপরোক্ত দাওয়াতগুলোর প্রথম তিনটি সরাসরি ইসলামের সাথে সাংঘর্ষিক ও কুফর, যা ব্যক্তিতে ইসলাম থেকে বহিষ্কার করে দেয়। আর চতুর্থটি সরাসরি কুফর না হলেও কুফরের দিকে ধাবিতকারী।

**এক. "নিজ ধর্মকে শ্রেষ্ঠ এবং অন্য ধর্মকে খাটো করে দেখা যাবে না। এটি একটি উগ্রবাদী চিন্তা।"**

ইসলাম সর্বশ্রেষ্ঠ এবং একমাত্র হক ধর্ম। যে ব্যক্তি ইসলামকে সর্বশ্রেষ্ঠ ধর্ম এবং একমাত্র হক ধর্ম এবং অন্য সকল ধর্মকে বাতিল না মানবে সে কাফের।

সকল বাতিল ধর্মের অনুসারীদের বিরুদ্ধে জিহাদ করা আল্লাহর নির্দেশ। একে উগ্রবাদ নাম দিলেও কিছু আসে যায় না। ইসলাম এরই শিক্ষা দেয়।

**দুই. "কোনো ধর্মের প্রতি বিদ্বেষ পোষণ করা যাবে না।"**

ইসলাম ব্যতীত অন্য সকল ধর্ম বাতিল, মনগড়া এবং শয়তানের বানানো। এগুলোর প্রতি শুধু বিদ্বেষ-ই নয়, বরং এগুলোর অনুসারীদেরকে যে কাফের মনে না করবে সেও কাফের।

তবে হ্যাঁ, যুগে যুগে আম্বিয়ায়ে কেরাম আল্লাহর তরফ থেকে যে সত্য-সঠিক ধর্ম নিয়ে এসেছেন আমরা তার সবগুলোকে সত্য বলে

বিশ্বাস করি। তবে ইসলাম আসার সাথে সাথে আগেকার সকল শরীয়ত রহিত হয়ে গেছে। অধিকন্তু ইয়াহুদ নাসারা তাদের ধর্ম বিকৃত করে ফেলেছে। যদি অবিকৃতও থাকতো তবুও তা অনুসরণ করা যেতো না। যারা ইসলাম ছেড়ে আগেকার ধর্মের অনুসরণ করতো নিঃসন্দেহে তারা কাফের বলে পরিগণিত হতো। কাজেই "কোনো ধর্মের প্রতি বিদ্বেষ পোষণ করা যাবে না" শিরোনামে অন্য ধর্মগুলোকে হক বিশ্বাস করার বা অনুসরণ বৈধতার যে দাওয়াত তারা দিচ্ছে তা সুস্পষ্ট কুফর।

**তিন. "ধর্মের ভিত্তিতে কোনো বিভাজন হবে না। ধর্মের ভিত্তিতে কাউকে মুহাব্বত করা যাবে না, ধর্মের ভিত্তিতে কাউকে ঘৃণা করা বা কারো প্রতি শত্রুতা পোষণ করা যাবে না। বন্ধুত্বের মাপকাঠি ধর্ম নয়। 'সম্প্রীতি তৈরি করতে হবে মানুষে-মানুষে, নির্দিষ্ট কোনো ধর্মে নয়।' 'সবার ওপরে মানুষ সত্য, তাহার ওপরে নাই'। কে হিন্দু, কে বৌদ্ধ, সেদিকে লক্ষ না করে সকলকে ভালোবাসতে হবে।"**

মানব জাতির বিভাজন হবে ঈমান ও কুফরের ভিত্তিতে। একদল ঈমানদার, আল্লাহ রাব্বুল আলামিনের প্রিয়পাত্র, সৃষ্টির সেরা এবং চিরস্থায়ী জান্নাতি। আরেকদল কাফের, আল্লাহ রাব্বুল আলামিনের দুশমন, সৃষ্টির নিকৃষ্ট জীব এবং চিরস্থায়ী জাহান্নামি। কাজেই যারা ধর্মের ভিত্তিতে বিভাজন উঠিয়ে দিতে চায়, ঈমান ও কুফরের সীমারেখা মিটিয়ে চায়, সম্প্রীতির নাম করে ঈমান ও কুফরকে এক করে ফেলতে চায় তারা নিঃসন্দেহে কাফের।

**চার. "পড়াশুনা নিজ ধর্মে সীমাবদ্ধ রাখা যাবে না। প্রত্যেক ধর্মগ্রন্থ পড়তে হবে। প্রত্যেক ধর্ম সম্পর্কে জানতে হবে। অন্য ধর্মে কি লেখা আছে জানতে হবে।"**

প্রকারান্তে এটি কুফরের দাওয়াত। ইসলাম আল্লাহর মনোনীত ধর্ম এ ব্যাপারে কোনো সন্দেহ নেই। অন্য সকল ধর্ম বাতিল এ ব্যাপারেও কোনো সন্দেহ নেই। তখন কেন আমি কুফরি ও বাতিল ধর্ম সম্পর্কে জানতে যাবো? জানার তো দরকার পড়ে যেখানে হক-বাতিল অস্পষ্ট।

হক খুঁজে বের করার জন্য জানার দরকার পড়ে। কিন্তু আমি তো ইসলামের ব্যাপারে সন্দিহান নই। তাহলে কেন আমি অন্যসব ধর্ম সম্পর্কে জানতে যাব, যেগুলো বাতিল হওয়ার ব্যাপারে আমার কোনো সন্দেহ নেই? আসলে এর দ্বারা উদ্দেশ্য ধর্মান্তরের পথ খোলা। সাধারণ মুসলমানদের মনে সন্দেহের বীজ বপন করা। ইসলামের ব্যাপারে সংশয় তৈরি করা। এভাবে একসময় ইসলাম থেকে বের করে কুফরে ঠেলে দেবে। সম্প্রীতিবাদীদের এটিই উদ্দেশ্য। এক হাদিসে এসেছে,

**عن جابر بن عبد الله، أن عمر بن الخطاب، أتى النبي صلى الله عليه وسلم بكتاب أصابه من بعض أهل الكتب ، فقرأه على النبي صلى الله عليه وسلم فغضب وقال: " أمتهوكون فيها يا ابن الخطاب، والذي نفسي بيده لقد جئتكم بها بيضاء نقية، لا تسألوهم عن شيء فيخبروكم بحق فتكذبوا به، أو بباطل فتصدقوا به، والذي نفسي بيده لو أن موسى كان حيا، ما وسعه إلا أن يتبعني "** –مسند الإمام أحمد: 15156؛ الحديث حسنه الشيخ الألباني رحمه الله في إرواء الغليل (6\37) بشواهده، قال: الحديث قوي ، فإن له شواهد كثيرة. اهـ

"জাবের বিন আব্দুল্লাহ রাদিয়াল্লাহু তাআলা আনহু থেকে বর্ণিত যে, ওমর ইবনুল খাত্তাব রাদিয়াল্লাহু তাআলা আনহু একদিন আহলে কিতাবের কারো থেকে পাওয়া একটা কিতাব নিয়ে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের কাছে আসলেন। এসে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে কিতাবটি পড়ে শুনাতে লাগলেন। এতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রাগান্বিত হয়ে উঠলেন এবং বললেন, দ্বীনের ব্যাপারে কি তোমরা দিগ্বিদিক জ্ঞানশুন্য দিশাহীনতায় নিপতিত হয়েছো হে খাত্তাবের বেটা? ওই সত্তার কসম যার হাতে আমার প্রাণ, তোমাদের কাছে আমি শুভ্র সাদা, স্বচ্ছ পরিষ্কার দ্বীন নিয়ে এসেছি। আহলে কিতাবের কাছে কোনো কিছুই জিজ্ঞেস করবে না। হতে পারে তারা সত্য বললে তোমরা তাকে মিথ্যা প্রতিপন্ন করে বসবে কিংবা মিথ্যা বললেও বিশ্বাস করে বসবে। ওই সত্তার কসম যার হাতে আমার প্রাণ,

স্বয়ং মূসা আলাইহিস সালামও যদি জীবিত থাকতেন, আমার অনুসরণ ছাড়া তার কোনো গত্যন্তর থাকতো না।” –মুসনাদে আহমাদ: ১৫১৫৬

ওমর রাদিয়াল্লাহু তাআলা আনহু এর মতো সাহাবি, যাকে দেখলে শয়তান পালিয়ে যায়, রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাকে পর্যন্ত ভিন্ন ধর্ম অধ্যয়নের অনুমতি দেননি, নাখোশ হয়েছেন। সেখানে সাধারণ মুসলিমদের ভিন্ন ধর্ম অধ্যয়নের দাওয়াত কুফরির পথে আহ্বান ছাড়া আর কি হতে পারে?

আল্লামা বাহুতি রহিমাহুল্লাহ (১০৫১হি.) বলেন,

**(ولا يجوز النظر في كتب أهل الكتاب نصا) ؛ لأنه – صلى الله عليه وسلم – «غضب حين رأى مع عمر صحيفة من التوراة، وقال أفي شك أنت يا ابن الخطاب» الحديث (ولا) النظر في (كتب أهل البدع، و) لا النظر في (الكتب المشتملة على الحق والباطل، ولا روايتها) لما في ذلك من ضرر إفساد العقائد – كشاف القناع عن متن الإقناع للبهوتي (1051هـ): 434\1**

“আহলে কিতাবদের কিতাবাদি অধ্যয়ন করা জায়েয নয়। ইমাম আহমাদ রহিমাহুল্লাহ পরিষ্কার তা বলে গেছেন। কারণ, ওমর রাদিয়াল্লাহু তাআলা আনহু’র হাতে যখন তাওরাতের কপি দেখলেন রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম রাগান্বিত হয়ে উঠলেন এবং শাসিয়ে বললেন, আমার ব্যাপারে কি তোমার সন্দেহ আছে হে খাত্তাবের বেটা?

তদ্রূপ বিদআতিদের কিতাবাদি অধ্যয়নও জায়েয নয় এবং এমন সব কিতাবাদিও না যেগুলোতে হক-বাতিল মিশ্রিত। সেসব কিতাব বর্ণনা করাও জায়েয নয়। কারণ, তাতে এই অনিষ্ট বিদ্যমান যে, তা আকিদা বিনষ্ট করবে।” –কাশশাফুল কিনা’ : ১/৪৩৪

হ্যাঁ, সুগভীর ইসলামি জ্ঞানসম্পন্ন, পাহাড়সম সুদৃঢ় আকিদার অধিকারী, মুত্তাকি পরহেযগার ইসলামী কতক বিশেষজ্ঞ যদি খণ্ডনের

